মনস্থ করিতেছেন না, নিশ্চয়ই এই যুক্তি তাঁহার পুত্রগণ কিম্বা মন্ত্রিদিগের দ্বারা প্রযুক্ত হইয়াছে।

২৯। অতএব আমি ইহাদিগের পরস্পরের মধ্যে মনোমালিন্য ঘটাইব এই সঙ্কল্প করিয়া মুরানন্দন রাজাকে কহিতে লাগিলেন।

৩০। স্বচ্ছন্দে ইহাদিগের মধ্যে একটিকে রাজা করিয়া অপর আট জনকে তাহার উপজীবী করুন।

৩১। রাজা যখন বলিলেন এই যুক্তি ঠিক নহে, তখন বক্রনাশ নামক মন্ত্রী বলিলেন, হস্তী এবং অশ্বের সহিত নন্দরাজ্য নয় ভাগে বিভাগ করুন।

৩২।৩৩। তদনন্তর মুরানন্দন বলিলেন, এই রাজধানী কাহার হইবে? মর্ম্মজ্ঞ রাক্ষস তখন চিন্তা করিলেন এই শূদ্রাপুত্র অভিমানী হইয়া স্বয়ং শত্রুতা প্রদর্শন পূর্ব্বক ইহাদিগের মধ্যে বিবাদ বাধাইয়া দিবে।

৩৪।৩৫। আমি জীবিত থাকিতে ইহার ধৃষ্টতা খাটিবে না। এই চিন্তা করিয়া বলিলেন, হে রাজতনয়গণ, আমি আপনাদিগকে বলিতেছি রাজার আজ্ঞায় পুষ্পপুর নামে খ্যাত এই পুর, এবং হস্তী ও অশ্ব সকল নয় ভাগে বিভক্ত করা হইবে।

৩৬। তাহার পর শলাকাখ্য পরীক্ষার দ্বারা ভাগের ব্যবস্থা হইবে। শলাকা পরীক্ষার দ্বারা প্রাপ্ত ভাগগুলি আপনারা সকলে উপভোগ করিবেন।

৩৭। রাক্ষস এই কথা বলিলে মুরাতনয় হাস্য করিয়া বলিলেন, নিশ্চয়ই পুষ্পপুরের পুষ্পবাটিকা অমরাবতীকে ধিক্কার দেয়।

৩৮।৩৯। নিশ্চয়ই আমি সেইরূপ আটটি (অতি মনোহর পুরী) নির্ম্মাণ করিব। কুমারগণ মৌর্য্যের এই কথা শুনিয়া রুষ্ট ভাবে বলিলেন এই বিষয়ে আর অধিক জল্পনা কল্পনার প্রয়োজন কি? এই পুরী যদি আমাদের নয় জনের রাজ্যভার বহন করিব। নচেৎ বনে যাইব।

৪০। অনন্তর মৌর্য্য কুমারগণের ঐ বাক্য শুনিয়া বলিলেন — সকল বস্তু সকলের আধিপত্যে রাখিয়া সকলকে অভিষিক্ত করা হউক।

৪১। রাজা বলিলেন যখন রাজ্যলাভে ইচ্ছা আছে, তখন একজন রাজ্যাধিকারী হইবে ইহা অভিপ্রেত নহে।

৪২। প্রতি বৎসর এক এক জনকে মহীপতি রূপে কল্পনা করা যাইবে, তাহা না হইলে ভোগলোলুপ কুমারগণ পরস্পর বিবাদ করিবে।

৪৩। অনন্তর রাজার বাক্য মন্ত্রিগণ মানিয়া লইলে মৌর্য্য বলিলেন তাহা হইলে প্রথম বৎসরে কে রাজা হইবে ?

৪৪। মৌর্য্যের বাক্য শ্রবণ করিয়া যুগপৎ মুগ্ধ হইয়া কুমারগণ প্রত্যেকে বলিলেন—আমিই প্রথমবর্ষে রাজা হইব, না হয় বনবাসে যাইব।

৪৫। রাক্ষস রাজকুমারগণের এই বাক্য শুনিয়া তাঁহাদিগকে সান্ত্বনা করিয়া বলিলেন আমি দেখিতেছি আপনারা শত্রুকে অবকাশ দানের জন্য এইরূপ আগ্রহ করিতেছেন।

৪৬। আপনারা মনস্বী। রাজার আদেশ আপনাদের প্রতি পালন করা কর্ত্তব্য। আপনাদের রাজত্বের পৌর্ব্বাপর্য্য শলাকার দ্বারা নির্দ্ধারিত হউক।

৪৭। অনন্তর রাজা সন্তুষ্ট হইয়া নন্দ নামক এই কুমারগণকে সাম্রাজ্যে অভিষিক্ত করিয়া রাজ্যের নবজন নায়ক করিলেন।

৪৮। মুরাপুত্রকে সেনাপতির কার্য্যে ভেদ (নীতির) ভয়ে নিযোগ করিয়া রাক্ষস প্রভৃতিকে মন্ত্রিপদে নিযুক্ত করিলেন।

৪৯। অনন্তর রাজ্যশাসনভার পুত্রগণের উপর ন্যস্ত করিয়া নির্ম্মলচিত্ত রাজা বনগমনের উদ্যোগ করিলে পৌরগণের প্রার্থনায় নিবৃত্ত হইয়া তথায় বাস করিতে লাগিলেন।

৫০। অতঃপর পৃথিবী নন্দতনয়গণের দ্বারা পালিত হইয়া গোপবধূর ন্যায় প্রতীয়মান হইলেন এবং প্রতিবর্ষ এক এক নূতন পতি লইয়া যেন দ্রুপদনন্দিনীর ন্যায় শোভিত হইলেন।

৫১। নূতন পতির প্রতি সুন্দরীগণের আসক্তি সত্যই বৃদ্ধি পায়; সেই জন্যই পৃথিবী নব নন্দতনয়গণকে পতিরূপে পাইয়া আনন্দিতা হইলেন।

৫২। সেই নিমিত্ত রাক্ষসাদি মন্ত্রিগণের বুদ্ধিবল-সমন্বিত এবং বীর-নায়ক-যুক্ত রাজ্য—গুণশূন্য কার্ম্মুকের ন্যায় বৃদ্ধি পাইয়াছিল।

৫৩। কিছুকাল পরে সেনাপতি মৌর্য্যের শত পুত্র জন্মগ্রহণ করিল, তাঁহারা ক্রমে বীর ও অস্ত্র শস্ত্র বিশারদ হইয়া উঠিল।

৫৪। উক্ত শত পুত্রগণের মধ্যে চন্দ্রগুপ্ত নামক কনিষ্ঠ পুত্র সৌভাগ্যে এবং গুণোৎকর্ষে জ্যেষ্ঠ পুত্রের ন্যায় প্রকাশ পাইল।

৫৫। জনগণের আনন্দদায়ক তনয়গণ মৌর্য্যের বুদ্ধির অনুসরণ করাতে মৌর্য্য সেই লোকহিতকর ও নয়পটু পুত্রদিগের দ্বারা প্রকৃতিবৃন্দের মনোরঞ্জন করিয়াছিলেন।

৫৬।৫৭। এক বৎসরেই সমাপ্তি নিবন্ধন ও রাজাদিগের উপর (নব নন্দের), অন্যায় আধিপত্য হেতু, এবং সৈনাপত্যের দীর্ঘকাল ব্যাপকতা, রাজপুত্রগৌরব, শত মৌর্য্যতনয়গণের সুশীলতা ও রাজনীতি কৌশলে, নন্দরাজ্য মৌর্য্যের প্রায় বশে আসিল; যেহেতু গুণবানেরই পৃথিবী করায়ত্ত হইয়া থাকে।

৫৮। রাক্ষস প্রভৃতি মন্ত্রিগণ ও নন্দরাজগণ ইহা সহ্য করিতে না পারিয়া অতিশয় ঈর্ষাপরায়ণ হইয়া গোপনে মন্ত্রণায় নিযুক্ত হইলেন।

৫৯। হা কষ্ট! আমরা পর্য্যায়ক্রমে রাজ্যভোগ করিলেও এই মেদিনী যেন বারনারীর উপপতির ন্যায় ক্রমে ক্রমে মৌর্য্যের বশীভূত হইতেছে।

৬০। আমরা কেহবা রাজস্বরূপ সিংহাসন, কেহ বা মন্ত্রিরূপে

বর্ত্তমান থাকিলেও এই নন্দরাজ্য ভৃত্যেরই করগত হইল—ইহা অতি লজ্জার কথা।

৬১। এই কুলবুদ্ধিমান শত্রু প্রথম হইতেই বিদ্বেষ প্রকাশ করিয়া আসিতেছে; যদি এই শত্রু বিনষ্ট না হয় তবে আমরা সত্বরই বিনষ্ট হইব।

৬২। যদি ইহারা এখন সাক্ষাৎ বিগ্রহাচরণ করে, তবে এক-পক্ষে সকলই নিঃশেষিত হইবে, কেবল দুই একজন রাজা ও মন্ত্রী অবশিষ্ট থাকিতে পারে।

৬৩। অতএব অতি সঙ্গোপনে মৌর্য্যদিগকে বধ করা উচিত এইরূপ মনে করিয়া রাক্ষসপ্রমুখ মন্ত্রিগণ পুরমধ্যে ভূতিকাতলে মন্ত্রণা-মণ্ডপ প্রস্তুত করিলেন।

৬৪।৬৫। সেই গৃহের সুরঙ্গ সঙ্কীর্ণ; তাহাতে বাহির হইতে প্রবিষ্ট হওয়া যায় না, কিন্তু মন্ত্রিদিগের বুদ্ধির ন্যায় তাহার ভিতরটি অত্যন্ত প্রশস্ত ছিল। সপুত্র মৌর্য্যের সহিত রাজা ও মন্ত্রিগণ তাহাতে প্রবেশ করিয়া প্রত্যহ রাজ-কার্য্যের আলোচনা করিতে লাগিলেন।

৬৬। এক সময়ে জনৈক পুরুষ মৌর্য্যের নিকটে যাইয়া অতি সত্বর বলিল,—মন্ত্রণার নিমিত্ত ভূপতিগণ আপনার প্রতীক্ষায় বসিয়া আছেন।

৬৭। তাহা শ্রবণ করিয়া পূর্ব্বের ন্যায় পুত্রের সহিত মৌর্য্য-শীঘ্রই সুরঙ্গে প্রবেশ করিল, স্বীয় ভবিতব্যতা কোন্ ব্যক্তি লঙ্ঘন করিতে পারে।

৬৮। সপুত্র মৌর্য্য সুরঙ্গমধ্যে প্রবিষ্ট হইলে পশ্চাদ্দেশ হইতে নিপাতিত প্রস্তর গুলির দ্বারা সুরঙ্গ রুদ্ধ হইতে দেখিলেন।

৬৯। এ আবার কি? এইরূপে বিস্মিত হইয়া তাঁহারা গুহা-মধ্যে প্রবেশ করিয়া আপনাদিগের প্রাণনাশের লক্ষণ দেখিতে পাইলেন, কিন্তু তথায় রাজাদিগকে দেখিলেন না।

৭০। পৃথক্ পৃথক্ ভাবে একশত পাত্রে আহারীয় দ্রব্য ও প্রদীপ সজ্জিত রহিয়াছে এই প্রকার বধ করিবার ব্যবস্থা দর্শন করিলেন।

৭১। ইহা দেখিয়া শোকাকুলচিত্তে তাঁহারা সুরঙ্গ মধ্যে চিন্তা করিতে লাগিলেন, হায় কি কষ্ট! মাংসপিণ্ডময়কুপুরুষদিগের দ্বারা আমরা এরূপ বঞ্চিত হইলাম?

৭২। আমরা সর্ব্বদাই স্বীয় উন্নতির নিমিত্ত যত্নবান্ ছিলাম কখনও পররাজ্য হরণের চিন্তা করি নাই, তথাপি তাহাদের এইরূপ দুর্ব্বুদ্ধি?

৭৩। এই মন্ত্রণাগৃহ, মন্ত্রযোগ, ঐ সম্ভ্রান্ত পুরুষ, এবং তাহাদের এই সমস্ত দুর্নীতি,—হায়, আমরা বুঝিতে পারিলাম না।

৭৪। বিধাতা প্রতিকূল হইলে লোকের কখন কিরূপ বুদ্ধি হয় বলা যায় না, ভবিতব্যতাকে কে ত্যাগ করিতে পারে? অতএব বিশেষ ধৈর্য্য সহকারে আমাদের ভাবী কর্ত্তব্য চিন্তা করা যাউক।

৭৫। এই বলিয়া, মুরানন্দন ক্ষণকাল চিন্তিত হইলেন,—আর কি করিব? সুরঙ্গ মধ্যে প্রবেশ হেতু সকল উপায়ের পথ বন্ধ হইয়াছে।

৭৬—৭৮। নিয়তির গতি বুঝা দুষ্কর, তবে একটি মাত্র আশা আছে—এই খাদ্যদ্রব্য ও প্রদীপ একটি পাত্রে সংগ্রহ করিয়া যে *পর্য্যন্ত প্রাণ থাকে সে অবধি একজন জীবিত থাকিয়া যদি ইতিমধ্যে* বাহির হওয়ার সুযোগ পায়—তবে বহির্গত হইয়া সে শত্রুদিগের উচ্ছেদ সাধনে যত্নবান হইবে। ধৈর্য্যের আকর মুরানন্দন এইরূপ বলিয়া অবস্থান করিতে লাগিলেন।

৭৯। মৌর্য্যপুত্রগণ স্বীয় সম্মুখে মৃত্যু দেখিয়া এবং বহুরূপ চেষ্টার পর পরিশেষে অক্ষম হইয়া নীরবে অবস্থান করিলেন।

*৮০—৮১। সে সময়ে পিতা সাশ্রু কনিষ্ঠ পুত্রের দিকে চাহিলে* তিনি অতি ধীরভাবে বলিলেন, আমি পিতৃ-আজ্ঞা নিশ্চয় বহন করিব, যদি কোন রূপে বাহির হইতে পারি ও জীবিত থাকি—তবে ইহার বিশেষ প্রতীকার করিব।

৮২। বালকের এই কথা শ্রবণ করিয়া সকলে হৃষ্ট হইয়া শিশুটীকে এই বলিয়া উৎসাহিত করিলেন যে সহায়শূন্য হইলেও তুমি শত্রুদিগকে পরাজয় করিতে পারিবে।

৮৩। (বালক শত্রু-প্রদত্ত) খাদ্য দ্রব্যের দ্বারা জীবন ধারণ করিয়া এবং শত্রু নাশের জন্য আশা ধারণ করিয়া অবস্থান করিতে লাগিল এবং অন্যেরা কিছুদিন মধ্যে পঞ্চত্বপ্রাপ্ত হইলেন।

৮৪। (সুরঙ্গ মধ্যে) তাঁহাদের প্রাণসংহারের বৃত্তান্ত শ্রবণ করিয়া সকলে রাজভয়ে নির্জ্জনে শোকাশ্রু বিসর্জ্জন করিতে লাগিলেন। কেবল নন্দনৃপতিগণই আনন্দিত হইলেন।

৮৫। অনন্তর তিনমাস অতীত হইলে বঙ্গ (বঙ্ক) দেশীয় রাজা একটী পিঞ্জর মধ্যস্থ সিংহের সহিত একটী লোককে নন্দরাজার নিকটে প্রেরণ করিলেন।

৮৬। সেই (বঙ্গ রাজার প্রেরিত) পুরুষ সভায় নন্দরাজদিগকে নমস্কার করিয়া নিবেদন করিল,—আপনারা পিঞ্জর না ভাঙ্গিয়া সিংহ-টীকে বাহির হইতে দ্রবীভূত করুন।

৮৭। মন্ত্রি পরিবেষ্টিত মন্দবুদ্ধি নৃপতিগণ ঐ উক্তি শুনিয়া এবং (পিঞ্জরটি) দেখিয়া (এ বিষয়ে) চিন্তা করিয়া কোন উপায় দেখিতে পাইলেন না।

৮৮।৮৯। সেই সময়ে মৌর্য্যবন্ধু-বিশিখ নামক মন্ত্রী শোক গোপন পূর্ব্বক অবস্থান করিয়া সময়মত এইমাত্র বলিলেন যে, সেই শিল্প-কলা-কুশল মৌর্য্যতনয় চন্দ্রগুপ্তই সিংহকে বাহির করিতে পারিত—এখন আর অতীতের চিন্তা করিয়া লাভ কি?

৯০। বিশিখ মন্ত্রীর এই কথা শুনিয়া উক্ত কার্য্য-পরীক্ষায় তৎপর নন্দরাজগণ সসর্প গুহার ন্যায় সেই সুরঙ্গ খনন করাইলেন।

৯১। অনন্তর সেই খনিত-সুরঙ্গ মধ্যে কেবল চন্দ্রগুপ্তকে শিষ্টভাবে অবস্থান করিতে দেখিয়া অতি সন্তোষ সহকারে তথায়

সুরঙ্গ -রক্ষকেরা বলিলেন,—হে বৎস! তুমি বাহির হইয়া আইস।

৯২। তাহাদের আগ্রহ দর্শন করিয়া চন্দ্রগুপ্তের বহির্গমনের ইচ্ছা থাকিলেও অনিচ্ছার ভাণ করিয়া শোকব্যাকুলিত বাক্যে তাহাদিগকে বলিলেন।

৯৩। পিতা ও ভ্রাতা বিহীন হইয়াও আমার ন্যায় পাপীর মৃত্যু হইল না, আপনারা আমার মস্তক ছেদন করুন।

৯৪। এইভাবে চন্দ্রগুপ্তকে ক্রন্দন ও বিলাপ করিতে দেখিয়া এবং কার্য্যের গুরুত্ব বুঝিয়া নির্লজ্জ নন্দরাজগণ তাঁহার সমীপে আগমন পূর্ব্বক তাঁহাকে সান্ত্বনা করিলেন।

৯৫। হে বালক! তুমি রোদন করিও না, আমরাই তোমার পিতৃস্বরূপ, কেন চিন্তা করিতেছ? পূর্ব্ব হইতেই তোমার প্রতি আমরা আন্তরিক স্নেহপরবশ হইয়াছি।

৯৬। এই সকল বাক্য দ্বারা সান্ত্বনা করিলেও যখন তিনি বহির্গত হইলেন না তখন নন্দরাজগণ তাঁহাকে সম্পূর্ণ পৈতৃক ধন ভাণ্ডার প্রত্যর্পণ করিলেন।

৯৭। অতঃপর নন্দরাজগণ অতিকষ্টে নীতি-নিপুণ চন্দ্রগুপ্ত বাহিরে আসিলে পিঞ্জরাবদ্ধ সিংহ ও বঙ্গরাজ প্রেরিত শ্লোকার্দ্ধের বিষয় বলিলেন।

৯৮। শিল্পশাস্ত্র প্রবীণ চন্দ্রগুপ্ত উহা শ্রবণ করিয়া এবং সিংহকে পিঞ্জরে দেখিয়া চিন্তা করিতে লাগিলেন।

৯৯। এই মহাকায় সিংহকে পিঞ্জর-জালের মধ্য দিয়া মুক্ত করিতে পারা যায় না, অথচ ইহাতে কোন শিল্প চাতুর্য্যও দেখিতেছি না।

১০০। সিংহের গতিবিধি মন্ত্রচালিত বলিয়া অনুমিত হয়। তাহার দেহের বর্ণ রোম প্রভৃতি অতি অদ্ভুত কৌশলে নির্ম্মিত হইয়াছে।

১০১। 'দ্রাব্যতাম' (১) এই শব্দ এখানে 'ধাবন' (চালন)' অর্থে ব্যবহৃত হইতে পারে না, সেই জন্য উহা দ্রবণ-যোগ্য এবং মোম-নির্ম্মিত হওয়াই সম্ভব।

১০২। এই সিদ্ধান্ত করিয়া উচ্চস্থানে পিঞ্জরটি রাখিয়া এবং অগ্নিতে উত্তপ্ত লৌহদণ্ডের দ্বারা সিংহকে বাহির হইতে গলাইতে লাগিলেন।

১০৩। অনন্তর পুরবাসী, মন্ত্রী ও নন্দরাজগণ সিংহকে দ্রবীভূত হইতে দেখিয়া অতিশয় বিস্মিত হইলেন।

১০৪। বঙ্গরাজ কর্ত্তৃক প্রেরিত সেই পুরুষও অতিশয় বিস্মিত হইয়া মৌর্য্যকুমারকে প্রশংসা করিল এবং (তৎপরে) নৃপতি কর্ত্তৃক সম্মানিত হইয়া প্রত্যাগমন করিল।

১০৫। মৌর্য্য নামে অপর এক সিংহ প্রাদুর্ভূত হইয়াছে, এই পুরুষসিংহ ভবিষ্যতে যে কি করিবে তাহা ভাবিয়া মন্ত্রী রাক্ষস অতিশয় শঙ্কিত হইলেন।

১০৬। নন্দরাজগণ মৌর্য্যের ও মৌর্য্য কুমারদিগের যথাবিধি অন্ত্যেষ্টিক্রিয়া চন্দ্রগুপ্তের দ্বারা করাইয়াছিলেন।

১০৭। চন্দ্রগুপ্তের দ্বারা আমাদিগের এই সকল কার্য্য অবশ্য সাধিত হইল, ইহাঁর বুদ্ধি অতিশয় তীক্ষ, অতএব ইনি শেষ শত্রু হইলেও ইহাঁকে রক্ষা করা উচিত।

১০৮। যদি তাঁহাকে অশ্বাদির তত্ত্বাবধানে নিযুক্ত করা যায় তাহা হইলে তিনি সে গুলির কোন প্রকারে অনিষ্ট সাধন করিতে পারেন, কোন কার্য্যে নিযুক্ত না করিলেও তাঁহার মতির পরিবর্ত্তন ঘটিতে পারে।

১০৯। অতঃপর নন্দরাজগণ পরামর্শ করিয়া চন্দ্রগুপ্তকে অগ্র-ভোজনের জন্য ব্রাহ্মণ সংগ্রহের ভার দেওয়া স্থির করিলেন।

---

(১) 'দ্রাব্যতাম' এই ক্রিয়া পদটীর দুইটী অর্থ হইতে পারে যথা—(১) দ্রব কর। (২) চালন কর।

১১০। পিতা ও সহোদরদিগের বিনাশ হেতু যাঁহার চিত্ত (প্রতিহিংসা বাসনায়) কলুষিত হইয়াছিল এবং যিনি অন্তরে গুপ্ত বৈরি ভাবপোষণ করিতেছিলেন, সেই তেজস্বী চন্দ্রগুপ্ত স্বীয় তেজে অব ভাসিত হইতেছিলেন।

১১১। তথায় অবস্থান করিয়া মহামতি চন্দ্রগুপ্ত রাজাদেশ গ্রহণ পূর্ব্বক ব্রাহ্মণ ভোজনের নিমিত্ত সর্ব্বশ্রেষ্ঠ ব্রাহ্মণের বিষয় বলিতে তৎপর হইলেন।

১১২। অনন্তর সহায় পাইবার নিমিত্ত সতত জাগরূক চন্দ্রগুপ্ত এইরূপ চিন্তা করিতে লাগিলেন যে,—শ্রেষ্ঠ সৈন্যবল অপেক্ষা মানবের বুদ্ধি বলই প্রবল,—অতএব তীক্ষ্ণ নযবিৎ ব্রাহ্মণ অন্বেষণ করা যাউক, ব্রাহ্মণ আনয়ন রাজার সন্দেহের কারণ হইবে না।

১১৩। চন্দ্রগুপ্ত রাজধানীতে বিচরণ করিতে করিতে দেখিতে পাইলেন যে পথিমধ্যে জনৈক তেজস্বী ব্রাহ্মণ রোষ কষায়িত নেত্রে কুশগুচ্ছ ( কুশের অঙ্কুর পায়ে বিঁধিয়া যাওয়াতে ) উৎপাটন পূর্ব্বক দাহ করিয়া তাহার ভস্ম ভোজন করিতেছেন।

১১৪। চন্দ্রগুপ্ত সেই প্রখর তেজোযুক্ত ব্রাহ্মণের তাদৃশ কর্ম্ম দর্শন করিয়া তাঁহাকে দূর হইতে বারবার প্রণাম করিয়া জিজ্ঞাসা করিলেন।

১১৫।১১৬। হে মহাত্মন্! আপনি প্রসন্ন হউন। আপনি কি করিতেছেন ? এই প্রকার জিজ্ঞাসিত হইলে সেই ব্রাহ্মণ সগর্ব্বে হাসিয়া বলিলেন—এই স্থানে বিচরণ কালে মুঞ্জরাশি পায়ে লাগিয়া পতনোন্মুখ হওয়াতে সেই গুলি সমূলে উৎপাটন করিয়া তাহার (দগ্ধ) ভস্ম ভোজন করিতেছি।

১১৭। চন্দ্রগুপ্ত ব্রাহ্মণকে জিজ্ঞাসা করিলেন,—হে ধীমন্, ভস্মরাশি খাইলে আপনার কি হইবে ? তখন তিনি বলিলেন তাহা না করিলে আমাকে কোপাগ্নি দগ্ধ করিবে।

১১৮।১১৯। হে ধীরাত্মন্! যদি কোন প্রবল রাজা আপনার অপকার করে তবে আপনি তাঁহার কি করিবেন? ইহা আমি কৌতুকচ্ছলে জিজ্ঞাসা করিতেছি। ইহা শুনিয়া সদর্পহাস্যবদনে বলিলেন,—হে বালক। তুমি আমার বুদ্ধির তীক্ষ্ণতা জান না।

১২০। অশ্ব, হস্তী, রথ সমূহ, বিশুদ্ধ মন্ত্রণা এবং অনুকূল, দৈবশক্তি এই সকল রাজাদিগের কার্য্য সাধন করে। কিন্তু তাহা হইতে আমার এই বুদ্ধি উৎকৃষ্ট।

১২১। ইহা শ্রবণ করিয়া চন্দ্রগুপ্ত আনন্দিত হইয়া তাঁহার পাদমূলে পতিত হইলেন, এবং বলিলেন, হে অতুল বুদ্ধি-সম্পন্ন আপনি কে? আমার প্রতি অনুগ্রহ করুন।

১২২।১২৩। ব্রাহ্মণ সাদরে বলিলেন,—আমি নীতিশাস্ত্রজ্ঞ বিষ্ণুগুপ্ত, চাণক্য, ও কৌটিল্য নামে অভিহিত হইয়া থাকি, সম্প্রতি অশেষ শাস্ত্র-সমুদ্র পান করিয়া তীক্ষ্ণ বুদ্ধি লাভ করিয়াছি; নন্দরাজগণের অগ্রভোজনের বৃত্তান্ত শ্রবণ করিয়া ভোজনের জন্য এখানে আগত হইয়াছি।

১২৪। হে কল্যাণ ভাজন। ইহা শুনিয়াছি যে নন্দরাজগণ ব্রাহ্মণ সংগ্রহের নিমিত্ত জনৈক শূদ্রকে নিযুক্ত করিয়াছেন, সে শূদ্র বালক এখন কোথায় আমাকে বল?

১২৫। ইহা জিজ্ঞাসিত হইলে চন্দ্রগুপ্ত বলিলেন,—আমিই সেই বৃষল (শূদ্র), অতএব আপনি রাজপুরীতে প্রবেশ করিয়া উহাকে নাথযুক্ত করুন।

১২৬। আপনার শুভাগমনে আজ নন্দরাজবংশ অতি সম্মানিত হইল। এই কথা শ্রবণ করিয়া চাণক্য লজ্জায় অবনত হইয়া বলিলেন।

১২৭।১২৮। হায়! আমার ব্রাহ্মণজাতির স্বভাবসিদ্ধ চপলতা আসিয়াছিল। আপনি স্বয়ং রাজপৌত্র হইয়া আমার দ্বারা বৃষল বলিয়া

অবজ্ঞাত হইয়াছেন—এই লজ্জা অপনোদনের জন্য আপনাকে অভি-লষিত বর প্রদান করিতেছি। আপনার এই বিনয়ের দ্বারা আমার চিত্ত আপনার প্রতি আকৃষ্ট হইতেছে।

১২৯-১৩১। এইরূপ কথিত হইলে চন্দ্রগুপ্ত তাঁহাকে প্রণাম করিয়া বলিলেন, হে মহাত্মন্‌। আপনি যে 'বৃষল' বলিয়া সম্বোধন করিয়াছেন তাহা আমার পক্ষে অনুগ্রহস্বরূপ এইরূপেই আমাকে নিত্য সম্বোধন করিবেন এবং ইহাই আমার প্রতি অনুগ্রহ। অথবা করুণা প্রকাশ করিয়া যদি বর প্রদান করেন তাহা হইলে আপনি যাইবার সময় আমার গৃহ (পদরজের দ্বারা) পবিত্র করিবেন। চাণক্য প্রফুল্লিত চন্দ্রগুপ্তকে 'তাহাই হইবে' এই কথা বলিলেন এবং তিনিও অতি সম্মান সহকারে তাঁহাকে স্বীয় গৃহে আনয়ন করিলেন।

১৩২।১৩৩। সে সময়ে কথাপ্রসঙ্গে পিতা ও ভ্রাতাগণের প্রাণ নাশের বৃত্তান্ত বলিয়া চাণক্যের হৃদয়ে দয়ার উদ্রেক করিলেন। স্নানাদি স্বীয় কর্ত্তব্য সমাপন করিয়া তাঁহাকে ভোজন গৃহ দেখাইয়া চন্দ্রগুপ্ত স্বগৃহে গমন করিলেন।

১৩৪।১৩৫। পথে যাইতে যাইতে তিনি চিন্তা করিলেন যে ভাগ্যক্রমে তাঁহার মনোরথ পূর্ণ হইল, আমি সর্ব্বতোভাবে চাণক্যকে আশ্রয় করিয়া শত্রুকে নিশ্চেষ্ট করিব। এই পণ্ডিত প্রবর নিকৃষ্ট রাজগণের সমীপে সম্মান পাইবে না। তাহা হইলেই তাঁহারা রাজ্য ভ্রষ্ট হইবেন এবং আমার মনোরথ পূর্ণ হইবে। এই সকল বিষয় চিন্তা করিয়া সুখে স্বগৃহে অবস্থান করিতে লাগিলেন।

১৩৬-১৩৮। চাণক্য ভোজন গৃহে উপবিষ্ট হইয়া দেখিতে লাগিলেন, যে ভোজনের নিমিত্ত সুবর্ণ পাত্রদ্বারা সজ্জিত উপবেশনের স্থান রহিয়াছে। তাহাদের মধ্যে নয়টী পূর্ব্বমুখে, একটী পশ্চিমমুখে, এবং রৌপ্য পাত্রের দ্বারা সজ্জিত অপেক্ষাকৃত অল্প ভোজ্য দ্রব্য সমন্বিত সহস্র উপবেশনের স্থান দেখিয়া জিজ্ঞাসা

করিলেন ? এখানে কে আছ ? কাহার কোন্ ভোজনের পাত্র বলিয়া দাও ?

১৩৯।১৪০। এইরূপ প্রগল্‌ভবাক্যে জিজ্ঞাসিত হইলে অধিকারীগণ বলিলেন,—এই স্থান নব নন্দরাজাদিগের, আর এই অগ্রাসনটী শ্রেষ্ঠ বিপ্রের জন্য, অপর এক সহস্র আসন অন্যান্য ব্রাহ্মণদিগের জন্য সাজানো রহিয়াছে, এক্ষণে আপনি উঁহাদের মধ্যে একটী আসনে বসিতে পারেন।

১৪১। ইহা শুনিয়া ব্রাহ্মণদিগের মধ্যে আমিই শ্রেষ্ঠ, এই কথা বলিয়া চাণক্য ভোজনের নিমিত্ত অগ্রাসন অধিকারে উপবিষ্ট হইলেন।

১৪২-১৪৪। অনন্তর ভোজনের নিমিত্ত সমাগত রাজগণ অল্পবয়স্ক ব্রাহ্মণকে শ্রেষ্ঠ আসনে উপবিষ্ট দেখিয়া কালদ্বারা চালিত হইয়া বলিয়াছিলেন, এই অগ্রাসনে উপবিষ্ট অজাত শ্মশ্রু ব্রাহ্মণ বালক কে ? এই বানরকে অগ্রাসন হইতে উঠাইয়া দাও। এই বাক্য শ্রবণ করিয়া চাণক্য বলিলেন—আমি বানর হই বা শূকর হই, যদি আমার তুল্য কেহ থাকে তবেই আমি অগ্রাসন হইতে নামিব। এ বাকবিতণ্ডার প্রয়োজন কি ?

১৪৫। আমি চতুর্ব্বেদ ও ষড় দর্শন আয়ত্ত করিয়াছি। যদি পরীক্ষা করিতে ইচ্ছা করেন আপনারা পরীক্ষা করুন আমি ভয়ে আসন পরিত্যাগ করিব না।

১৪৬। এইরূপে ক্রোধ দমন করিয়া সমুচিতবাদী ব্রাহ্মণকে গর্ব্বভরে নন্দরাজগণ বল পূর্ব্বক বাহির করিয়া দিলেন।

১৪৭। রাজভৃত্যগণ চাণক্যের কেশাকর্ষণ পূর্ব্বক তৎক্ষণাৎ বাহির করিয়া দিল। তাঁহার শিখা ও উত্তরীয় বস্ত্র বিস্রস্ত হইল এবং অপর বৃদ্ধ ব্রাহ্মণকে অগ্রাসনে বসাইয়া দেওয়ায় বিষ্ণুগুপ্ত অতিশয় ক্রুদ্ধ হইলেন।

১৪৮। যে ব্যক্তি ক্রোধে কুশ—ভস্ম ভক্ষণ করিয়াছেন তাঁহার এই অপমান কিরূপে সহ্য হইতে পারে। প্রচণ্ড চাণক্য অসীম রোষানলে প্রদীপ্ত হইয়া তখনই অতি কঠোর প্রতিজ্ঞা করিলেন।

১৪৯। হে নীচ প্রকৃতি ক্ষত্রিয়গণ! আমার এই বাক্য শ্রবণ কর, যেহেতু আমি ব্রাহ্মণশ্রেষ্ঠ হইয়াও অপমানিত হইলাম এবং অপর ব্রাহ্মণ সম্মানিত হইল সেই হেতু আমি সমস্ত নন্দরাজগণকে রাজ্যভ্রষ্ট করাইয়া একটী শূদ্র তনয়কে এই রাজ্য প্রদান করিয়া আমার শিখা বন্ধন করিব।

১৫০। এইরূপ কঠোর প্রতিজ্ঞা করিয়া পণ্ডিতশ্রেষ্ঠ চাণক্য প্রস্থান করিলে, কি কষ্ট। ধিক্। এই বলিয়া মহাত্মাগণ নীরব হইয়াছিলেন।

১৫১। হে মহাশয়গণ, ক্ষুধার্ত্ত ব্রাহ্মণের প্রলাপ শ্রবণ করুন—পরস্পর এই বলিয়া নন্দরাজগণ হাসিতে হাসিতে ভোজন করিতে লাগিলেন।

১৫২। অনন্তর বিষ্ণুগুপ্ত চন্দ্রগুপ্তের গৃহে যাইয়া তাঁহাকে বলিলেন। অদ্য নন্দরাজ্যে তুমিই রাজা এবং আমি মন্ত্রী ইহা নিশ্চয় জানিবে।

১৫৩। চাণক্যের কথা শুনিয়া চন্দ্রগুপ্ত সানন্দে জিজ্ঞাসা করিলেন, হে ধীমন্, কি ঘটিয়াছে? নন্দরাজের অবজ্ঞা ও স্বীয় প্রতিজ্ঞার সমস্ত (বৃত্তান্ত) তাঁহাকে নিবেদন করিলেন।

১৫৪। মৌর্য্য তাঁহার অভিলাষ পূর্ণ হইয়াছে শুনিয়া আনন্দিত হইলেন, এবং "আমি আপনার শিষ্য" এই বলিয়া চাণক্যকে প্রণাম করিলেন ও গুরুরূপে বরণ করিলেন।

১৫৫। তখন চাণক্য মৌর্য্যকে তাঁহার বক্তব্য বলিয়া সত্বর প্রস্থান করিলেন। চন্দ্রগুপ্তের সঙ্গে চাণক্যের সৌহার্দ্দ ও কথোপকথনের বিষয় লোকে জানিতে পারে নাই।

১৫৬। তৎপর চাণক্য স্বগৃহে গমন করিয়া সতীর্থ ব্রহ্মচারী ইন্দ্র শর্ম্মাকে আহ্বান করিয়া নিজের অপমানের কথা নিবেদন করিলেন।

১৫৭। এই ব্রাহ্মণ (ইন্দ্রশর্ম্মা) জ্যোতিষশাস্ত্রে, মন্ত্রবাদে এবং শুক্রনীতিতে দক্ষ ছিলেন, তিনি (চাণক্যের সহিত) সমস্ত কার্য্য সম্বন্ধে মন্ত্রণা করিয়া প্রস্থান করিলেন।

১৫৮। নন্দরাজগণের উচ্ছেদের নিমিত্ত তিনি ক্ষপণকদিগের বেশ ধারণ করিয়া কেবল প্রাণধারণ উপযোগী দ্রব্য ভিন্ন সকল বস্তুতে স্পৃহাশূন্য হইলেন।

১৫৯। তিনি ময়ূরপুচ্ছ হস্তে ধারণ করিয়া অর্হৎদিগের চরণে প্রণাম করিয়া জনসকলকে অহ্বানপূর্ব্বক নন্দরাজ্যে সর্ব্বত্র ভ্রমণ করিতে করিতে যাবতীয় বৃত্তান্ত ঘোষণা করিতে লাগিলেন।

১৬০। দূরদর্শী রাক্ষস চাণক্যকে বাহির করিয়া দেওয়া এবং উহার প্রতিজ্ঞার কথা শুনিয়া অত্যন্ত দুঃখিত হইলেন। এই ব্রাহ্মণ নিশ্চয় রাজ্য ধ্বংসের জন্য অভিচার আরম্ভ করিয়াছেন, এখন তাহার প্রতিকারের কোন উপায় চিন্তা করিয়া স্থির করিতে পারিলেন না।

১৬১। রাক্ষস শুনিতে পাইলেন যে তন্ত্রশাস্ত্রে দক্ষ জনৈক ক্ষপণক নন্দরাজ্যে বিচরণ করিতেছেন। তাঁহাকে আনাইয়া সাদরে জিজ্ঞাসা করিলেন—মহাশয়, আপনি কে?

১৬২। তিনি বলিলেন—আমি গণিতে ও মন্ত্রবাদে নিপুণ একজন ক্ষপণক। আমি জীবসিদ্ধি বলিয়া খ্যাত। আমার কোনরূপ স্পৃহা নাই।

১৬৩-১৬৫। ব্রাহ্মণ ও ক্ষপণকেরা নিত্যই শত্রুভাবাপন্ন অতএব ব্রাহ্মণের দ্রোহাচরণ ইহাঁর দ্বারা শান্তি করাইব। ইহা স্থির করিয়া রাক্ষস চাণক্যের ক্রোধের কারণ উঁহাকে বিশ্বাস পূর্ব্বক বলিলেন। তিনিও যেন চিন্তা করিয়া প্রত্যুত্তর দিলেন, হে উপাসক,

ভীত হইও না, ব্রাহ্মণ কিছুই নহে, ইহাদের সৈন্য বা বাহুবল নাই, ইহাঁরা অত্যন্ত ভীরু।

১৬৬। কিন্তু কেহ কেহ অভিচার কর্ম্মে নিপুণ, আমি সে সকল প্রতীকার করিতে সক্ষম, পৃথিবীতে আমার তুল্য কে আছে?

১৬৭। তিনি রাক্ষসের নিকট প্রতিশ্রুত হইলেন ও (তাঁহার দ্বারা) সম্মানিত হইলেন। তিনি তথায় বাস করিতে করিতে নন্দরাজগণের মহাজ্বর উৎপাদন করাইলেন।

১৬৮। ইহা চাণক্যকৃত অভিচার এই বিশ্বাস জন্মাইয়া ময়ূরপুচ্ছ সঞ্চালনের দ্বারা সেই জ্বরের শান্তি করিলেন।

১৬৯। ব্রাহ্মণ হইতে এই প্রকার (অমঙ্গল) হইতেছে, ইহা বলিয়া নৃপগণের দ্বারা মঙ্গলদায়ক ব্রাহ্মণভোজন বহিত করাইলেন।

১৭০। তাহার পর কিছুদিন অতীত হইলে নৃপতিগণের ভ্রান্তিজনক উন্মাদরোগ উৎপাদন করাইয়া স্বয়ং তাহার শান্তি বিধান করিয়াছিলেন।

১৭১। নৃপতিগণ তাহার প্রতি সন্তুষ্ট হইয়া শতসহস্র স্বর্ণমুদ্রা প্রদান করিলেন, তিনি সর্ববিষয়ে বিরাগ হেতু পাষাণ খণ্ডের ন্যায় সেইগুলিকে উপেক্ষা করিয়াছিলেন।

১৭২। সেই দিন হইতে নৃপতিগণ এবং রাক্ষস (তাঁহার এই উপেক্ষায়) বিস্মিত হইয়াছিলেন এবং মন্দবুদ্ধি ব্যক্তিরাও তাঁহাকে অত্যন্ত বিশ্বাস করিয়াছিল।

১৭৩। এই রাজধানীতে মৌর্য্যের বাস হেতু আমি নক্ষত্রের দ্বারা বহু দোষ দেখিতেছি, এই বলিয়া সেই ক্ষপণক চন্দ্রগুপ্তকে নগর হইতে বাহির করাইয়া দিলেন।

১৭৪। বুদ্ধিমান ক্ষপণক চন্দ্রগুপ্তের স্বাধীনতা সিদ্ধির নিমিত্ত নগর হইতে দশ যোজন দূরে অবস্থিত বর্দ্ধমান নামক গ্রামে তাঁহার (চন্দ্রগুপ্তের) বাসস্থান নির্দ্দিষ্ট করাইলেন।

১৭৫। পুনরায় তিনি লক্ষণের দ্বারায় অবগত হইয়া বলিলেন যে ঐ ব্রাহ্মণ শাবরনাথের অনুমতিক্রমে বনে অভিচার আরম্ভ করিয়াছেন।

১৭৬। তিনি বিনাকারণে ক্রুদ্ধ হইয়া নৃপতিগণের দ্বারা (শাবর নাথের) জীবিকা হরণ করাইলেন, মৌর্য্য (চন্দ্রগুপ্ত) পৈতৃক ধনের দ্বারা গুপ্তভাবে তাঁহার জীবিকা প্রদান করিয়াছিলেন।

১৭৭। ইহাতে বলশালী শবরাধীপ মৌর্য্যের বশীভূত হইয়াছিলেন। তিনি তাঁহার জনকানুরক্ত অপরাপর ব্যক্তিসকলকেও পৈতৃক অর্থের দ্বারা প্রসন্ন করিয়াছিলেন।

১৭৮। চাণক্য ইন্দ্রশর্ম্মাকে পরিত্যাগ করিবার পর পাটলিপুত্রের উত্তরে শত যোজন দূরে গমন করিয়াছিলেন।

১৭৯।১৮০। তথায় পর্ব্বত নামক ম্লেচ্ছরাজের সেবা করিয়াছিলেন এবং বুদ্ধিবলে তাঁহার বিশ্বাস উৎপাদন করাইয়া স্বীয় কর্ত্তব্য বিষয়গুলি বলিয়াছিলেন। নন্দনরপতিগণের অবমাননায় ক্রুদ্ধ হইয়া আমি মৌর্য্যকে নন্দরাজ্য প্রদান করিব বলিয়া প্রতিশ্রুত হইয়াছি কিন্তু সেই মৌর্য্য এখন বলহীন। আপনি যদি আমার সহিত মিত্রতা স্থাপন করেন তাহা হইলে সর্ব্বপ্রকারে বলশালী আপনার (ন্যায় রাজার) মন্ত্রিত্ব প্রাপ্ত হইয়া নন্দরাজগণকে বিনাশ করিব ও অর্দ্ধেক রাজ্য আপনাকে নিশ্চিত প্রদান করিব।

১৮১।১৮৩। চাণক্যের এই কথা শ্রবণ করিয়া পর্ব্বতেন্দ্র, তাঁহার ভ্রাতা বৈরোধক ও পুত্র মলয়কেতু এবং বিশ্বস্তলোকের সহিত পরামর্শ করিলেন। এই চাণক্য শত্রুর মর্ম্মজ্ঞ এবং নীতিশাস্ত্রনিপুণ, ইহার দ্বারায় অর্দ্ধেক নন্দরাজ্য আমাদের সর্ব্বতোভাবে লভ্য হইবে। এমন কি মৌর্য্য ক্রমে ক্রমে বলহীন হইলে সমস্ত নন্দরাজ্যও আমাদের লাভ হইতে পারে। তাহারা এই প্রকার মন্ত্রণা করিয়া সমাদরপূর্ব্বক চাণক্যকে মন্ত্রিপদে বরণ করিয়াছিলেন।

১৮৪। চাণক্য সত্বর অন্যান্য ম্লেচ্ছ নৃপতিগণকে তাহাদিগের প্রয়োজন সাধন করিব এইরূপ প্রতিজ্ঞা করিয়া পর্ব্বতেন্দ্রের বশে আনয়ন করিলেন।

১৮৫। নীতিকুশল চাণক্য নন্দরাজ্যের বিরুদ্ধে যুদ্ধযাত্রার বিষয় গোপন করিবার নিমিত্ত দূরস্থ অন্য এক নৃপতির দ্বারা শত্রুতা ঘোষণা করাইয়াছিলেন।

১৮৬। তাহার পর শক্তিশালী পর্ব্বতেন্দ্র তাঁহার ভ্রাতা ও পুত্রের সহিত বিপুলবাহিণী একত্রিত করিয়া দক্ষিণদিকে যুদ্ধযাত্রা করিলেন।

১৮৭। তিনি নন্দরাজগণের বিরুদ্ধে যুদ্ধযাত্রা করিতেছেন তাহা তাঁহার সৈন্যগণও জানিতে পারে নাই। দূরস্থিত রাক্ষস প্রভৃতি মন্ত্রিগণ সেই বিষয় কি করিয়া জানিবেন?

১৮৮।১৮৯। ক্ষপণক চাণক্যের চারণের নিকট হইতে সেই সংবাদ অবগত হইতে নির্জ্জনে সেনাপতিগণকে ডাকিয়া প্রত্যেককে বলিয়া ছিলেন যে আষাঢমাসের কৃষ্ণপক্ষের প্রতিপদ তিথিতে মঙ্গলবারে শত্রু পুরী অবরোধ করিবে, সেই সময় তোমার মহৎ গ্রহ বিপর্য্যয় আছে।

১৯০। অতএব হে সখে! তুমি সেইদিন যুদ্ধযাত্রা করিও না যদি যুদ্ধযাত্রা কর নিশ্চয়ই তোমার মৃত্যু হইবে।

১৯১। সেই নিমিত্ত (তোমার প্রতি) স্নেহবশতঃ এই বৃত্তান্ত অন্য কাহাকেও বলি নাই কারণ এই বিষয় পূর্ব্বে প্রকাশিত হইলে তোমার অসংশ্লিষ্ট থাকিবার উপায় নাই।

১৯২। এইরূপভাবে তিনি প্রত্যেক (সেনাপতিকে) জানাই লেন এবং অনেক নৃপতিকেও যুদ্ধে নিরুৎসাহ করাইলেন।

১৯৩। অনন্তর বিপুল বলশালী পর্ব্বতেন্দ্র অর্দ্ধরাত্রে গুপ্তভাবে চন্দ্রগুপ্তের গৃহে গমন করিলেন। সেই মৌর্য্য চাণক্যপুত্রের বাক্যানু শারে পৈতৃক ধনের অর্দ্ধাংশ ম্লেচ্ছরাজকে অর্পণ করিয়া তাঁহার সহিত মিত্রভাব স্থাপন করিলেন।

১৯৪। প্রত্যূষে চাণক্য এবং পর্ব্বতেন্দ্র একত্র হইয়া বিপুল সৈন্যদলের এক অংশের অনুগামী হইলেন। অপর অংশে মৌর্য্য (চন্দ্রগুপ্ত) কিরাৎপতির সৈন্যের সহিত মিলিত হইয়া পুষ্পপুরীর সকলদিক অবরোধ করিলেন।

১৯৫। তৎকালে নন্দনৃপতিগণ (অন্যান্য) রাজাদিগকে আহ্বান করিতে লাগিলেন এবং তাঁহারা প্রায় সকলেই এক একপ্রকার আপত্তি দেখাইয়া বিলম্ব করিতে লাগিলেন।

১৯৬। মৌর্য্যকে অত্যন্ত বলশালী দেখিয়া সেই বলবান রাক্ষস যুদ্ধ করিবার নিমিত্ত সভয়ে (মৌর্য্যের বিরুদ্ধে) অগ্রসর হইলেন। তৎকালে সম্মিলিত অল্পসংখ্যক সৈন্য ও রাজাগণ পর্ব্বতরাজের সৈন্যাভিমুখে গমন করিলেন।

১৯৭। যুদ্ধের নিমিত্ত সজ্জিত রাক্ষসকে আসিতে দেখিয়া মৌর্য্য তৎক্ষণাৎ তাহার সন্নিকটে যাইয়া তাঁহার চরণে প্রণাম করিলেন এবং এই কথা বলিলেন।

১৯৮। রাজপুত্রত্ব হেতু আমার কিছু রাজ্যাংশের দাবী আছে। হে আর্য্য। আপনি সেই ন্যায্য অংশ প্রদান করান, তাহা হইলে আমি এ যুদ্ধ বন্ধ করিব।

১৯৯। মৌর্য্যের এই কথা শুনিয়া রাক্ষস ক্রোধস্বরে বলিলেন, পাপিষ্ঠ! আমি তোমার কূটনীতির বিষয় জানি। মৌর্য্য কিন্তু পূর্ব্বোক্ত কথাই বলিলেন।

২০০। একজন ন্যায্য অংশ প্রদান করিতে বলিলেন অপর যুদ্ধ করিতে বলিলেন, দুইজন মহারথী এইরূপ শুষ্ক বিবাদ করিয়া তথায় অবস্থান করিতে লাগিলেন।

২০১। তাহার পর পর্ব্বত ও নন্দনৃপতিদের সৈন্যসমূহের মধ্যে তুমুল সংগ্রাম আরম্ভ হইল। তৎক্ষণাৎ ভীষণ চট্‌চট্‌ শব্দে ক্রমাগত মস্তক খণ্ডিত হইতে লাগিল।

২০২। নিজ সৈন্য সকল ক্ষয়প্রাপ্ত হইতে থাকিলে অভিমানী বিচারহীন নন্দনৃপতিগণ পর্ব্বতেন্দ্রের সৈন্যমুখে পতিত হইলেন।

২০৩। যুদ্ধের নিমিত্ত একত্রিত রাজাগণ যুদ্ধনিপুণ ম্লেচ্ছবীরগণের দ্বারা চাণক্যের আদেশানুসারে বিনষ্ট হইতে লাগিলেন।

২০৪। হায়! সেই সময়ে নরপতিবৃন্দ পঞ্চত্ব প্রাপ্ত হইয়া পুনরায় স্বর্গপুরে দেবত্ব প্রাপ্ত হইলেন।

২০৫। তাহার পর রাক্ষস যুদ্ধের কোলাহল শ্রবণ করিয়া ও ভয়ানক বিপদের আশঙ্কা করিয়া যুদ্ধক্ষেত্রে গমন করিলেন এবং সেই-খানে নরপতিগণকে অকালে পতিত হইতে দেখিয়া, কি কষ্ট! এই বলিয়া শোক করিতে করিতে নগরমধ্যে প্রবেশ করিলেন।

২০৬।২০৭। এইপ্রকারে নন্দনৃপতিগণ বিনষ্ট হইবার পর শোকাভি-ভূত রাক্ষস সর্ব্বার্থসিদ্ধির সহিত নগরমধ্যে অবস্থানকালে চাণক্য চক্র ব্যূহেরদ্বারা পুনরায় নগর অবরোধ করিলেন। রাক্ষসের অল্পসৈন্য থাকায় এবং চাণক্যের তুল্য বলশালী না হওয়ায় যুদ্ধে বাহির হইলেন না।

২০৮। নগরবাসীগণ দীর্ঘ অবরোধে ক্লিষ্ট হইয়া চাণক্যকে বলিল, হায়, হায়! আপনি এই অরাজক পুরী রক্ষা করুন।

২০৯।২১০। চাণক্য ধীরভাবে বলিলেন যে আমাদের শত্রু বৃদ্ধ সর্ব্বার্থসিদ্ধি ইহার অভ্যন্তরে আছে। সে যদি সমর্থ হয় যুদ্ধ করুক নতুবা অরণ্যে গমন করুক। সর্ব্বার্থসিদ্ধি বনে গমন করিলে বা বিনষ্ট হইলে আমরা এই পুরী রক্ষা করিব।

২১১। চাণক্যের এই বাক্য পুরবাসীগণের মুখে শ্রবণ করিয়া বৃদ্ধরাজা সর্ব্বার্থসিদ্ধি রাক্ষস প্রভৃতি মন্ত্রীর সহিত পরামর্শ করিয়া পুনরায় উন্নতির আশায় তপোবনে গমন করিলেন।

২১২। চাণক্য বিজয় ঘোষণার নিমিত্ত পুরবাসীগণকে প্রেরণ করিলেন। তাহারা রাক্ষসের ভয়ে ভীত হইয়া কোন প্রকারে ঐ কার্য্য সাধন করিল।

২১৩। মৌর্য্য ও পর্ব্বতকে চাণক্য নূতনগৃহে আনয়ন করাইলেন। পর্ব্বতরাজকে অবিশ্বাস করিয়া তখনই পুরমধ্যে লইয়া যান নাই।

২১৪। চাণক্য আরও চিন্তা করিলেন যে যদি এই ক্ষুদ্র ম্লেচ্ছরাজ কালক্রমে মৌর্য্যের প্রতি বিদ্রোহাচরণ করেন তাহা হইলে ইনি তখনই আমাদের বধ্য হইবেন।

২১৫। রাক্ষসকে বধ করা উচিত নয় কারণ গুণবান ব্যক্তি (জগতে) দুর্লভ। ক্রমেক্রমে ইহাঁকে চন্দ্রগুপ্তের মন্ত্রিপদে নিযুক্ত করা যাইতে পারে।

২১৬। এই জন্য কোনস্থানে নন্দবংশের কাহাকেও জীবিত রাখা যাইতে পারে না। ক্রমশঃ সর্ব্বার্থসিদ্ধিও আমাদের বধ্য হইবে।

২১৭। যখন সেই সর্ব্বার্থসিদ্ধি রাক্ষসের সাহায্যে আমাদিগকে বিনাশ করিতে ইচ্ছা করিবে তখন তাহাকে বধ করা যাইবে। তথাপি আমাদের এ ক্রোধ শান্তি হইবে না।

২১৮। বিক্রমশালী ও অনুরাগপূর্ণ (সর্ব্বার্থসিদ্ধি) যদি অন্য রাজাকে আশ্রয় করিয়া পুনরায় আমাদের বিরুদ্ধাচরণ করে তাহা হইলে আমরা তাহা দমন করিব।

২১৯। সকল পথ রুদ্ধ হইলে কালক্রমে সে স্বয়ং সন্ধি করিবে, এইরূপ সিদ্ধান্ত করিয়া চাণক্য চন্দ্রগুপ্তকে সাবধান করিয়া অবস্থান করিতে লাগিলেন।

২২০। রাক্ষস বৃদ্ধের দ্বারা পুনরায় সৈন্যদল বাড়াইবার জন্য সেই গুপ্তসুরঙ্গের মধ্যে বন্ধুগণের সহিত মন্ত্রণা করিতেন।

২২১। মৌর্য্যশত্রু রাক্ষস (নন্দ) নৃপতির নিপাতে সৈন্য সকল ছিন্ন ভিন্ন হইবার পর প্রতারণা দ্বারায় মৌর্য্যের বিনাশ সাধন করিব ইহা মনস্থ করিলেন।

২২২। গুপ্ত তপোবন মধ্যে রাজাকে (সর্ব্বার্থসিদ্ধিকে) লুকায়িত

রাখিয়া রাক্ষস দীনের ন্যায় চন্দ্রগুপ্তের নিকটে যাইয়া তাঁহার মন্ত্রিত্ব প্রার্থনা করিয়া বলিলেন।

২২৩। নন্দ নরপতি ও তাহার পুত্রগণের আমি মন্ত্রী ছিলাম আপনি তদ্বংশোদ্ভূত, অতএব হে বৎস। আমি তোমার নিকট অবস্থান করিব, পর্বত অন্যবংশোদ্ভূত তাঁহার নিকট বাস করিব না।

২২৪। চন্দ্রগুপ্ত রাক্ষস কর্তৃক এইরূপ ভাবে প্রার্থিত হইলে, তাহার কপট চেষ্টা জানিতে পারিয়াছিলেন কিন্তু চাণক্যের উপর বিশ্বাস করিয়া তিনি সেই দুষ্ট মন্ত্রীকে গ্রহণ করিলেন।

২২৫। রাক্ষস এই ভাবে অবস্থান করিয়া নরস্থিত নৃপতির (সর্ব্বার্থসিদ্ধির) ইচ্ছানুসারে গোপনে মৌর্য্যের বহুবিধ বধোপায় উদ্ভাবন করিতে লাগিলেন।

২২৬। রাক্ষস শিল্পি, মাহুত, বৈদ্য, শস্ত্র ও বিষ প্রযোজকগণকে নিয়োগ করিয়াছিলেন। তাহারা বহুকাল চেষ্টা করিয়াও মৌর্য্যের অনিষ্টসাধন করিবার সুযোগ পায় নাই।

২২৭।২২৮। তৎকালে সর্ব্বার্থসিদ্ধি মুনিবেশধারি চরগণের দ্বারা মৌর্য্যকে বিষমিশ্রিত বদরীফল প্রেরণ করিয়াছিলেন, চাণক্য স্বীয় চরের দ্বারা তাহা জানিতে পারিয়া ঐ চরগণ নিদ্রিত হইলে পথিমধ্যে সেই ফলের পরিবর্ত্তে অন্য ফল রাখিয়া, নন্দরাজ (সর্ব্বার্থসিদ্ধির) আহার্য্য মধ্যে বিষাক্ত বদরী ফলটী রাখিয়াছিলেন।

২২৯। মুনিবেশধারি চরগণের প্রদত্ত ফল ভোজন করিয়া, চন্দ্রগুপ্ত সুখে অবস্থান করিতে লাগিলেন। সর্ব্বার্থসিদ্ধি আপনার প্রেরিত ফল আপনি ভোজন করিয়া পঞ্চত্ব প্রাপ্ত হইলেন।

২৩০। রাক্ষস সুহৃদ্দের ভয়ে সর্ব্বার্থসিদ্ধির বধবৃত্তান্ত গোপন রাখিয়াছিলেন বহুদিন এ সংবাদ প্রকাশ করেন নাই।

২৩১। সর্ব্বার্থসিদ্ধি বিনষ্ট হইলে রাক্ষস হতাশ ও অতিশয় ক্রুদ্ধ হইয়া শত্রুবিনাশের নিমিত্ত সর্ব্বতোভাবে চেষ্টা করিতে লাগিলেন।

২৩২। সেই রাক্ষস চন্দ্রগুপ্তের সেবা করিয়াও গোপনে পর্ব্বত রাজের কার্য্য করিতেছিলেন এবং তাঁহার মতানুসারে পুনর্বার চন্দ্রগুপ্তের বিনাশ চেষ্টা করিতেছিলেন।

২৩৩। হায়! পূর্ব্বসংজাত শক্রতা কখনও অপোনীত হয় না। শক্রতায় দুইজন সমান হইলেও রাক্ষস পর্ব্বতের প্রিয় হইযাছিলেন।

২৩৪। কোন প্রকারে চন্দ্রগুপ্তকে বিনাশ করিয়া তোমাকে রাজ্য প্রদান করিব রাক্ষস পর্ব্বতকে ও তাহার ভ্রাতুষ্পুত্রকে এই কথা বলিলেন।

২৩৫। তাহার পর রাক্ষস ক্ষপণককে বলিলেন, তোমার প্রভুগণ বিনষ্ট হইয়াছেন, অতএব হে সখে! বিনাশকের বিনাশের উপায় চিন্তা করা তোমার কর্ত্তব্য।

২৩৬। রাক্ষস ক্ষপণককে এই কথা বলিলে, তিনি তাহাই করিব এই প্রত্যুত্তর দিয়া চাণক্যকে তাহা জ্ঞাপন করিলেন এবং সেই তপস্বি-প্রবর ঘোর অভিচার আরম্ভ করিলেন।

২৩৭। হূয়মান বহ্নি হইতে অগ্নিশুদ্ধা মৈথিলীর ন্যায় কোন এক পূর্ণচন্দ্র নিভাননা বিশালনয়না প্রমদোত্তমা সমুত্থিত হইল।

২৩৮। স্ত্রীসঙ্গ কেবল আত্মভ্রমের কারণ হয় কিন্তু ইহার সহিত সঙ্গত হইলে স্মৃতি পর্য্যন্ত লোপ পাইয়া থাকে।

২৩৯। এই অকস্মাৎ প্রাদুর্ভূতা রমণীর সহবাসে কোন পুরুষ বিনষ্ট হইলে সে অদৃশ্য হইবে, রাক্ষসকে এই কথা বলিয়া ক্ষপনক তাঁহাকে ঐ রমণীটী প্রদান করিলেন।

২৪০। রাক্ষস সেই গুপ্ত বৃত্তান্ত পর্ব্বতেন্দ্রকে না জানাইয়া কিছুদিন পরে চাণক্যকে বলিলেন যে,

২৪১। চন্দ্রগুপ্তের উপযুক্ত একটি সুন্দরী যুবতী আমার নিকট আছে, তাঁহার সহিত মৌর্য্যের যৌবন সফল হউক।

২৪২। চাণক্য যেন কিছুই জানেন না এইরূপ ভান করিয়া

রাক্ষসের ঔচিত্যজ্ঞানের প্রশংসা করিয়া বলিলেন, "তাহাকে সত্বর আনয়ন করুন।" এইরূপ কথিত হইলে রাক্ষস তাহাকে আনয়ন করাইলেন।

২৪৩। সেই সুন্দরী আনীত হইলে লোকেরা তাহাকে দেখিয়া আনন্দিত হইল। যখন তাহার শয্যা গৃহে প্রবেশের সময় উপস্থিত হইল সেই সময়ে চাণক্য সসম্ভ্রমে সভামধ্য রাক্ষসকে বলিলেন, "পর্ব্বতরাজ আমাদের পরম মিত্র তিনিই ইহাকে গ্রহণ করুন।"

২৪৪। যথাসময়ে জনসকলের সম্মুখে চাণক্য কর্ত্তৃক এরূপ প্রার্থিত হইলে তাহার অন্য প্রত্যুত্তর না দেখিয়া মন্ত্রিপ্রবর রাক্ষস সেই কথা তথাস্তু বলিয়া স্বীকার করিয়াছিলেন।

২৪৫। এই গুপ্তকথা পর্ব্বতকে বলিবার অবসর না পাইয়া রাক্ষস দূরদেশে পলায়ন করিয়া অবস্থান করিতে লাগিলেন। চাণক্য আনন্দিত হইয়া পর্ব্বতকে সেই শয্যা প্রদান করিলেন।

২৪৬। চন্দ্রগুপ্তের বিনাশেচ্ছুক সেই অধার্ম্মিক পর্ব্বতরাজ নিশাকালে সেই রমণী কর্ত্তৃক আলিঙ্গিত হইয়া পঞ্চত্ব প্রাপ্ত হইলেন।

২৪৭। অনন্তর রাত্রিকালে রাজহত্যায় ভীত হইয়া রাক্ষস তাঁহার বন্ধু চন্দনদাসের গৃহে আপনার আত্মীয় সকলকে রাখিয়া দিলেন।

২৪৮। চন্দ্রগুপ্তকে বধ করিবার নিমিত্ত নিযুক্ত চিকিৎসক প্রভৃতির প্রতিপালনের জন্য ধনসঞ্চয় কার্য্যে শকটদাস নামক জনৈক কায়স্থকে নিযুক্ত করিলেন।

২৪৯। রাত্রেই সমস্ত ভৃত্যকে স্ব স্ব কার্য্যে নিযুক্ত করিয়া সেই দুর্দ্ধর্ষ রাক্ষস গোপনে পুষ্পপুর হইতে পলায়ন করিলেন।

২৫০। সেই রাক্ষস (প্রকৃতিপুঞ্জের) মধ্যে রাজার বিরুদ্ধে অসন্তোষ জন্মাইয়া দেওয়ায় রাজ্যপালন দুঃসাধ্য হইয়াছিল, সেইজন্য তাঁহার স্থানত্যাগ চাণক্যের মনোমত হইয়াছিল।

২৫১।২৫২। পুরবাসিগণ প্রাতঃকালে পর্ব্বতরাজকে মৃত দেখিয়া

হায়, কি হইল' বলিয়া চাণক্যকে এই বৃত্তান্ত জানাইল। চাণক্য বাহিক ক্রোধ ও শোক দেখাইয়া সৈন্যগণকে রাজঘাতী দুরাত্মা রাক্ষসের বধের আদেশ দিলেন।

২৫৩। সৈন্যগণ রাক্ষসের গৃহ শূন্য দেখিয়া চাণক্যকে নিবেদন করিল। রাক্ষসই যে পর্ব্বতেন্দ্রের বিনাশক ইহাই ঘোষিত হইয়াছিল।

২৫৪। রাক্ষসের সহিত পর্ব্বতেন্দ্রের ভ্রাতা ও পুত্র যাহারা চন্দ্রগুপ্তকে বিনাশ করিবার মানসে তথায় অবস্থান করিতেছিল তাহারা বধযোগ্য জানিয়া চাণক্য মনে মনে চিন্তা করিতে লাগিলেন।

২৫৫। একজনকে মোচন করা কর্ত্তব্য কারণ যদি দুইজনকে বধ করা যায় তাহা হইলে পর্ব্বতরাজ আমাদিগের দ্বারা বিনষ্ট হইয়াছে ইহা প্রজাগণের বিশ্বাস হইতে পারে।

২৫৬।২৫৭। বৈরোধক আমাদিগের প্রতি অতিশয় দ্বেষাচরণ করে। তাহাকে বিনাশ করিতে হইবে, আর পর্ব্বতরাজের পুত্র মলয়কেতুকে মোচন করিতে হইবে, ইহা নিশ্চয় করিয়া (চাণক্য) মন্ত্রী ভাগুরায়ণকে বলিলেন, তুমি পূর্ব্ব হইতে মৌর্য্য এবং আমাকে অত্যন্ত স্নেহ করিয়া থাক, কেবল আমার অনুমতিক্রমে অধুনা পর্ব্বতেন্দ্রাদির সহিত গুপ্ত বন্ধুত্ব করিয়াছ।

২৫৮। তুমি মলয়কেতুকে আমার দ্বারা তাহার পিতৃবিনাশের বিষয় বিজ্ঞাপিত করিয়া তাহাকে এখান হইতে নিঃসারিত কর এবং তাহাকে সদুপদেশ দিয়া তাহার প্রিয় হও।

২৫৯।২৬০। চাণক্যের এই কথা শুনিয়া ভাগুরায়ণ মলয়কেতুর নিকট গিয়া দুঃখসহকারে মৃদুস্বরে তাঁহাকে বলিলেন, হে মলয়কেতু, চাণক্যই আপনার পিতাকে বিনাশ করিয়াছেন। আপনি একথা আর ঘোষণা করিবেন না, ঘোষণা করিলে চাণক্য ক্রুদ্ধ হইয়া আপনাকেও বিনাশ করিতে পারেন। অতএব অদ্য নিজ রাজধানীতে গমন করিয়া পুনরায় আপনার কর্ত্তব্য বিষয় চিন্তা করুন।

২৬১। (ভাগুরায়ণের) এই কথা শুনিয়া ম্লেচ্ছপুত্র পিতৃকৃত্য না করিয়াই স্বদেশে গমন করিলেন। তাঁহার গমনকালে কৌটিল্য এই বাক্য প্রচারিত করিলেন যে পর্ব্বতাত্মজ মলয়কেতু আমার অনুমতি ক্রমে স্বদেশে গমন করিলেন, পুনরায় এখানে আগমন করিবেন।

২৬২।২৬৩। যাহারা চাণক্যই পর্ব্বতরাজের বিনাশক ইহা আশঙ্কা করিয়াছিল তাহারা এই প্রকার মন্ত্রণা করিল যে আমাদের ভয়ের কোন কারণ নাই, পর্ব্বতরাজ চাণক্য কর্ত্তৃক বিনষ্ট হয় নাই, যদি বাস্তবিক বিনষ্ট হইত তাহা হইলে শেষশত্রু মলয়কেতু তৎকর্ত্তৃক হত না হইয়া কি প্রকারে মুক্ত হইল।

২৬৪। রাক্ষস পুষ্পপুর হইতে শতযোজন দূরে গমন করিয়া গুপ্ত ভাবে মৌর্য্যের বধোপায় চিন্তা করিয়া তথায় বাস করিতে লাগিলেন।

২৬৫।২৬৭। তদনন্তর রাক্ষস, মলয়কেতুকে চাণক্য পুষ্পপুর হইতে বাহির করিয়া দিয়াছেন, শ্রবণ করিয়া নির্জ্জে মলয়কেতুকে বলিলেন —আমি মৌর্য্যপশুকে বিনাশ করিয়া আপনাকে সমুদয় রাজ্যপ্রদান করিব, আপনি সৈন্য সকলকে লইয়া ব্যূহ রচনা করুন, আমি শত্রুসৈন্য ভেদ করিব। রাক্ষসের এই কথা শুনিয়া গর্ব্বিত পর্ব্বতনন্দন তাহাকে মন্ত্রিপদ প্রদান করিলেন এবং স্বয়ং প্রতিজ্ঞাবদ্ধ হইলেন যে তিনি পিতৃ হন্তাকে বিনাশ না করিয়া পিতৃতর্পণ করিবেন না। এই স্থির করিয়া ম্লেচ্ছগণকে স্বাধীনভাবে অবস্থান করিতে আজ্ঞা প্রদান করিলেন।

২৬৮। রাক্ষস শত্রুভেদ করিবার জন্য পুষ্পপুরে চরগণকে প্রেরণ করিলেন ও সমস্ত ম্লেচ্ছসৈন্যগণকে সন্তুষ্ট করিতে লাগিলেন তিনি শত্রুর ছিদ্র অনুসন্ধান করিবার জন্য তথায় অনেকদিন বাস করিয়াছিলেন।

২৬৯। চাণক্য চরগণের দ্বারা ম্লেচ্ছরাজ ও রাক্ষসের মিলন হইয়াছে জানিয়া কিংকর্ত্তব্যবিমূঢ় না হইয়া স্বপক্ষে ও পরপক্ষে চরগণকে নিয়োগ করিলেন।

২৭০।২৭১। কোন এক (নির্দ্দিষ্ট) সময়ে মৌর্য্য তাঁহার প্রাসাদে প্রবেশ করিবেন কৌটিল্য এই ঘোষণা করাইলেন। যাহারা প্রাসাদের মেরামত কার্য্য করিবার জন্য অনুমতি পাইয়াছিল তাঁহারা চাণক্যকে জানাইল যে তোরণ প্রভৃতি বহির্দ্বারের সংস্কার কার্য্যাদি দারুবর্ম্মার দ্বারা সম্পাদিত হইয়াছে। অভ্যন্তরের সংস্কার কার্য্যাদি আমরা করিতেছি—চাণক্য এই কথা শ্রবণ করিয়া চিন্তা করিতে লাগিলেন।

২৭২। বিনা অনুমতিতে (দারুবর্ম্মা) যে তোরণ নির্ম্মাণ করিয়াছে ইহা মৃত্যুর দ্বার স্বরূপ। এই শিল্পী রাক্ষসের প্রিয়, আমি ইহার অন্যথা করিব।

২৭৩। এই নির্ণয় করিয়া চাণক্য শুভকাল স্থির করিয়া বৈরোধককে আনয়ন করিলেন এবং তাঁহাকে অর্দ্ধরাজ্য প্রদান পূর্ব্বক পুরপ্রবেশ করাইতে লাগিলেন।

২৭৪। বঞ্চুক প্রভৃতি সাজসজ্জার দ্বারা আচ্ছাদিত মৌর্য্যের হস্তীতে বৈরোধক আরোহণ করিয়া রাত্রিকালে যাইবার সময় লোকেরা তাহাকে মৌর্য্য বলিয়া অনুমান করিয়াছিল।

২৭৫। ফটকমধ্যে প্রবেশকালে রাক্ষসের অনুগত হস্তীচালক অল্পসৈন্য পরিবেষ্টিত বৈরোধককে মৌর্য্য মনে করিয়া তাহার প্রাণ সংহার করিতে উদ্যত হইল।

২৭৬। তৎকালে দারুবর্ম্মা যন্ত্রপরিচালিত তোরণটি বৈরোধককে চন্দ্রগুপ্ত মনে করিয়া নিক্ষেপ করিল, সেই যন্ত্রতোরণ লক্ষ্যভ্রষ্ট হইয়া মাহুতকে বিনাশ করিল।

২৭৭। অভিমানি দারুবর্ম্মা তাহার সঙ্কল্প বিফল হওয়ায় কর-ন্থিত আয়ুধের দ্বারা করিণী আরূঢ় ভূপতির নিকট যাইয়া তাঁহাকে (বৈরোধককে) বিনাশ করিল। বৈরোধকের পুরোগামি সৈন্যগণের দ্বারা দারুবর্ম্মাও তৎক্ষণাৎ বিনষ্ট হইল।

২৭৮। অনন্তর রাক্ষস কর্ত্তৃক যে বৈদ্য পূর্ব্বে নিয়োজিত হইয়া

ছিল সে চন্দ্রগুপ্তকে বিষ মিশ্রিত ঔষধ প্রদান করিয়াছিল। কিন্তু চণকনন্দন বুদ্ধিবলে সেই বিষ বৈদ্যকেই পান করাইযাছিলেন।

২৭৯। যে সকল শয়নাগারাধ্যক্ষ রাক্ষসের নিকট হইতে বহুধন লাভ করিয়াছিল তাহারা বৈদ্যের অপূর্ব্ব মৃত্যু দেখিয়া এবং সেই বৃত্তান্ত ( জিজ্ঞাসা পূর্ব্বক ) জানিয়া জীবনমৃত হইয়াছিল।

২৮০। শয়িত চাণক্যের বধের নিমিত্ত গৃহগর্ভে লুক্কায়িত চরগণ অবস্থান করিতেছে জানিতে পারিয়া চাণক্য আপনার গৃহ দগ্ধ করাইয়াছিলেন, চাণক্যকে কে বঞ্চনা করিতে পারে ?

২৮১। যাঁহার নীতি কৌশল সাগরের ন্যায় কখন ক্ষীণ হয় না, সেই চাণক্য এই প্রকারে চন্দ্রগুপ্তকে রক্ষা করিয়া ক্রমে ক্রমে নন্দরাজ্য সমৃদ্ধিশালী করিতে লাগিলেন।

২৮২। প্রধান লোকদিগের সহিত দৃঢ় বন্ধুত্ব স্থাপন করিবার জন্য ছল করিয়া নূতন নূতন কার্য্য উদ্ভাবিত করিয়া তাহাদিগকে উহাতে নিযুক্ত করিলেন।

২৮৩। তাহারপর রাক্ষসপক্ষের কোন কোন ব্যক্তি চন্দ্রগুপ্তের সহিত তাঁহার প্রধান পুরুষ, মন্ত্রি ও মহত্তর জনগণের মনোমালিন্য ঘটাইতে চেষ্টা করিয়াছিল।

২৮৪। বিষ্ণুগুপ্ত তাহা জানিতে পারিয়া ম্লেচ্ছরাজ মলয়কেতুর সহিত রাক্ষসের ভেদ সাধন করিবার জন্য কর্ত্তব্য বিষয়ে নিপুণ ভাগুরায়ণকে বলিলেন।

২৮৫। তৎকালে ভদ্রভট নামক এক প্রধান পুরুষ ও অন্যান্য রাজকর্ম্মচারীরা কর্ত্তব্য বিষয় অবগত হইয়া শত্রুতার ভান করিয়া পুষ্পপুর হইতে গমন করিয়াছিলেন।

২৮৬।২৮৭। এই প্রকারে রাক্ষসের সহিত ম্লেচ্ছরাজের ভেদ কার্য্যে চণকনন্দন প্রবৃত্ত হইলে, নিপুণক নামক চর চাণক্যের নিকট

গিয়া নিবেদন করিল যে বণিক চন্দন দাস শকট নামক এক কায়স্থ এবং ক্ষপণক জীবসিদ্ধি এই তিনজন আমাদের শত্রু।

২৮৮। পুষ্পপুরে চন্দনদাস রাক্ষসের কুটুম্বকে আশ্রয় দিবার জন্য রাক্ষসের নিকট হইতে যে মুদ্রা পাইয়াছিল তাহা ঐ চর চন্দনদাসের নিকট লাভ করিয়া চাণক্যকে প্রদান করিয়াছিল।

২৮৯। রাক্ষসের নামাঙ্কিত যে সমস্ত মুদ্রা রাক্ষসের স্ত্রী চন্দন দাসকে দিয়াছিল চাণক্য তাহা চরের নিকট লাভ করিয়া শত্রু করতলগত হইল এইরূপ মনে করিয়াছিলেন।

২৯০। অনন্তর চন্দ্রগুপ্ত পর্ব্বতেন্দ্রের ভূষণ ব্রাহ্মণগণকে প্রদান করাইলেন এবং ঐগুলি রাক্ষসের নিকট বিক্রয় করিতে বলিয়া দিলেন।

২৯১। (চাণক্য) প্রথমে শকট দাসের (কপট) বন্ধুকে বলিলেন যে তোমাকে এই সকল হস্তাক্ষরের দ্বারা সমস্ত কার্য্য সাধন করিতে হইবে।

২৯২—২৯৪। শকট দাসের দ্বারা এই গুপ্ত বৃত্তান্ত লেখাও। মোহরাঙ্কিত পত্র এবং ঐ মোহর লইয়া গিয়া, বিনাশের নিমিত্ত আনীত শকটদাসকে মুক্ত করিয়া, রাক্ষসের নিকট গমন কর। বন্ধুকে রক্ষা করার জন্য রাক্ষসের নিকট পারিতোষিক লাভ করিয়া এবং রাক্ষসকে ঐ মুদ্রা প্রদান করিয়া, তুমি শকট দাসের সহিত রাক্ষসের সেবা কর। পুনরায় যুদ্ধ বাধিলে পথিমধ্যে মলয়কেতুকে পত্রটি দেখাইয়া এবং মৌখিক আগ্রহ প্রকাশ করিয়া রাক্ষস ও মলয়কেতুর পরস্পর বিচ্ছেদ সাধন কর।

২৯৫। রাক্ষস ও মলয়কেতুর বিচ্ছেদ সাধন করিবার জন্য শকট দাসের মিত্রকে পাঠাইয়া দিয়া চাণক্য গোপনে আদেশ দিলেন যে ক্ষপণকের দোষ ঘোষণা পূর্ব্বক তাহাকে নিবৃত্ত করা হউক।

২৯৬। তৎপরে শকট দাসকে শূলারোহণ করাইবার নিমিত্ত অনুমতি প্রদান করিলেন। তাহার (চাণক্যাদিষ্ট) পূর্ব্ববন্ধু সেই

সিদ্ধার্থক, শকট দাসকে যাহারা বহন করিয়া আনিতে ছিল তাহাদিগকে বিধ্বস্ত করিয়া শকট দাসকে লইয়া গেলেন।

২৯৭। তখন চন্দনদাস নামক বণিকশ্রেষ্ঠকে আহ্বান করিয়া রাক্ষসের পরিবারবর্গ আনিবার জন্য প্রেরণ করিয়াছিলেন।

২৯৮। সুদৃঢ় বন্ধুতার হেতু নিশ্চয়, দুই একটি বন্ধুর মুক্তির জন্য রাক্ষস আগমন করিবে, ইহা বিবেচনা করিয়া ক্রোধ সহকারে চন্দন-দাসকে বন্ধন করিলেন।

২৯৯। তখন ভদ্রভটাদির বিদেশ গমনে লোকরা ব্যাকুল হইলে চাণক্য যেন এ বিষয় অজ্ঞাত এরূপ ভান করিয়া সকলকে আশ্বাস প্রদান পূর্ব্বক অবস্থান করিতে লাগিলেন।

৩০০। পূর্ব্বোক্ত ভাগুরায়ণ তখন পর্ব্বতনন্দনকে পাইয়া কোটিল্যের অনুমতি সাধন পূর্ব্বক তাহার গুপ্ত মন্ত্রী হইলেন।

৩০১। রাজপুত্র মলয়কেতুর বাক্য শুনিয়া সেই রাক্ষস বিষণ্ণ হইলেন এবং তিনি অলঙ্কার ধারনে অনিচ্ছুক হইলেও (কর্ত্তব্য সাধন নিমিত্ত) স্বীয় ভূষণের দ্বারা ভূষিত হইয়া ছিলেন।

৩০৩। তৎকালে বিরোধগুপ্ত নামক জনৈক চর রাক্ষসের নিকটে যাইয়া পুষ্পপুরের সকল বৃত্তান্ত তাহাকে নিবেদন করিল।

৩০৩। রাক্ষস আপনার দোষে আত্মীয়ের বধদণ্ড, বণিক চন্দন দাসের বন্ধন ও শকটের শূলারোহণ বার্ত্তা শ্রবণ করিয়া দুঃখে ম্রিয়মাণ হইয়াছিলেন।

৩০৪। ঠিক সেই সময়ে সিদ্ধার্থক শকটদাসের সহিত রাক্ষস সমীপে গমন করিল। রাক্ষস তাঁহাকে দেখিয়া অতিশয় প্রীত হইয়া পারিতোষিক স্বরূপ অলঙ্কার প্রদান করিলেন।

৩০৫। পত্রখানি শকটদাস প্রদত্ত মুদ্রায় মুদ্রাঙ্কিত ছিল, শকট ইহার লেখক এবং সিদ্ধার্থক ইহার পরিচারক।

৩০৬। তদনন্তর সেই চর শেষ বৃত্তান্ত বর্ণন করিলে ভদ্র ভট

প্রকৃতির বিচ্ছেদের বিষয় শ্রবণ করিয়া রাক্ষস অধিকতর আনন্দিত হইলেন।

৩০৭। চাণক্য ও চন্দ্রগুপ্তের শত্রুতার আভাস পাইয়া রাক্ষস আনন্দে কোন বৈতালিককে ( স্তুতিপাঠক ) শত্রুতা বৃদ্ধির জন্য আদেশ করিলেন।

৩০৮। তাহার পর ব্রাহ্মণগণ কর্তৃক পর্ব্বতেন্দ্রের তিনটি ভূষণ বিক্রয়ের জন্য আনীত হইলে, শকটদাস তাহা দেখিয়া রাক্ষসকে জ্ঞাপন করিল।

৩০৯। রাক্ষস সিদ্ধার্থক কর্তৃক পূর্ব্বে প্রদত্ত ভূষণ ধারণ করিয়াছিলেন এবং শকটদাসকে প্রদান করিবার জন্য অলঙ্কার গুলি ক্রয় করিয়াছিলেন।

৩১০। চাণক্য মৌর্য্যের সহিত কপট বৈরতা ঘোষণা করিলেন, যদি রাক্ষস তাহাতে বিশ্বাস করিয়া যুদ্ধের নিমিত্ত সৈন্যসহ পুষ্পপুরে উপস্থিত হন।

৩১১। তদনন্তর চাণক্য স্থির করিলেন যে শত্রুগণ পুষ্পপুরের নিকটে আসিলে তাহাদের পরস্পরের মধ্যে বিচ্ছেদ সাধন করিয়া সৈন্য সকল সংগ্রহ করিবেন।

৩১২। মৌর্য্য পুষ্পপুরে চন্দ্রিকোৎসব আরম্ভ করিয়াছিলেন, চাণক্য উহা বারণ করায় দুইজনের মধ্যে শত্রুতা হইয়াছে, এইরূপ ঘোষণা করিয়াছিলেন।

৩১৩। চাণক্যের উপেক্ষায় বহুলোক পুষ্পপুর হইতে চলিয়া গিয়াছে, এই সমস্ত গুবর দোষ ( মৌর্য্য ) রাক্ষসকে চরের দ্বারায় জানাইয়াছিলেন।

৩১৪। সেই প্রকারে বৈতালিকের ক্রোধোদ্দীপক স্বরের দ্বারা তিনি (চন্দ্রগুপ্ত) অত্যন্ত ক্রুদ্ধ হইয়া গুরুকে মন্ত্রিপদ হইতে ভ্রষ্ট করিয়াছেন।

৩১৫। রাক্ষস তাঁহার শত্রুর সহিত বৈরভাবাপন্ন হইয়া ভদ্র-ভটাদি ও ক্ষপণককে তাঁহাব সমীপে আসিতে দেখিয়া পরমানন্দে সেখানে অবস্থান করিতে লাগিলেন।

৩১৬। পুনবায় করভক নামক চরেব মুখে ( চন্দ্রগুপ্ত কর্তৃক ) চাণক্যকে ত্যাগ করার বৃত্তান্ত অবগত হইয়া নিজের মন্ত্রকৌশল সফল হইয়াছে জানিয়া অতিশয় প্রসন্ন হইয়াছিলেন।

৩১৭। কিন্তু ভদ্রভটাদি যাহারা (চাণক্যেব আজ্ঞায়) মলযকেতুকে সেবা করিতেছিল, তাহাদের বাক্যাদি শুনিয়া ( মলযকেতু ) রাক্ষসের প্রতি কিঞ্চিৎ শত্রুভাবাপন্ন হইয়াছিল।

৩১৮। ভাগুরাযণ ছলপূর্ব্বক মৌর্য্য-চরের সহিত রাক্ষসের সদালাপ প্রভৃতি রাজনন্দনকে শ্রবণ করাইয়া সেই শঙ্কার বৃদ্ধি করাইয়াছিলেন।

৩১৯। মৌর্য্যচর রাক্ষসকে স্তব করিয়া চাণক্যেব দূরীকরণ বার্ত্তা বলিতেছে, রাক্ষসও তাহাতে অধিক আনন্দিত হইতেছে, ভাগুরায়ণ বলিলেন ইহাব অর্থ কি ?

৩২০। প্রভুর আশঙ্কা না জানিয়া এবং শত্রুব বিপদ দেখিয়া রাক্ষস আনন্দিত হইয়া ভয়ানক যুদ্ধের উদ্যোগ করিয়াছিলেন।

৩২১। রাক্ষসকে শক্তিশালী মনে করিয়া মলয়কেতুও নিজের শঙ্কা গোপন করিয়া তাঁহার অধীনস্থ সৈন্য সমুহ লইয়া পুষ্পপুরে গমন করিলেন।

৩২২। সৈন্যগণ পুষ্পপুরের নিকটে আসিলে ভাগুরায়ণ বলিয়াছিলেন, আমার (প্রত্যয়করণ) মুদ্রার দ্বারা চিহ্নিত সৈন্যগণ পুষ্পপুরে প্রবেশ বা বহির্গমন করুক।

৩২৩। সেই কুটিলস্বভাবাপন্ন চাণক্যকে কে বুঝিতে পারে ? তাহার চর সকল পরস্পর অজ্ঞাতভাবে বিচরণ করিতেছে।

৩২৪। তাহার পর জীবসিদ্ধি রাক্ষসের প্রতি ক্রুদ্ধ হইয়া তথায়

াল থাকিয়া গমন করিবার মানসে ভাগুরায়নের নিকট মুদ্রা
। করিয়াছিল।

৩২৫। সেই জীবসিদ্ধি প্রসঙ্গক্রমে রাক্ষস যে মলয়কেতুর
পর্ব্বতরাজকে বধ করিয়াছেন তাহা পর্ব্বতনন্দকে জানাইয়া তাহার
াস উৎপাদন করাইয়া সেই মুদ্রা লইয়া চলিয়া গিয়াছিলেন।

৩২৬। তদনন্তর সিদ্ধার্থক রাক্ষসের নিকট হইতে রাজমুদ্রার্পিত
ক্ষার ও পূর্ব্বলিখিত পত্র ও খোদিত অঙ্গুরীয়ক সঙ্গে লইয়া গমন
য়াছিলেন।

৩২৭। সে রাজার (মলয়কেতুর) দ্বারায় ধৃত ও অপমানিত
গ্যও মৌর্য্যের সহিত রাক্ষসের মিলন সূচিকা পত্রিকা অলঙ্কার
থাইয়াছিল।

৩২৮। সে পুনরায় জিজ্ঞাসিত হইয়া মলয়কেতুকে বলিল, যে
চজন ম্লেচ্ছরাজার সহিত একত্রিত হইয়া রাক্ষস আপনাকে বধ করিয়া
র্য্যি পক্ষ অবলম্বন করিবে।

৩২৯। তাহার পর তিনি রাক্ষসকে আহ্বান করিয়া তাঁহার ক্রীত
াতার অলঙ্কার তাহার নিকট দেখিয়া অতিশয় ক্রুদ্ধ হইয়াছিলেন।

৩৩০। শকটদাস কর্ত্তৃক খোদিত মুদ্রার সহিত ছলপত্র দর্শন
রিয়া রাক্ষসও শকটদাসকে অত্যন্ত ভয় করিল, সমাগত একটি
চত্রপট দর্শনে নিরুত্তর হইল।

৩৩১। অনন্তর মলয়কেতু ক্রুদ্ধ হইয়া শকটদাসের দ্বারা
াক্ষসকে বাহির করিয়া দিলেন। রাক্ষস অত্যন্ত লজ্জিত হইলেন ও
খড়্গ মাত্র আশ্রয় করিয়া গমন করিলেন।

৩৩২ তাহার পর সে কোথায় গমন করিতেছে জানিবার নিমিত্ত
উন্দুরক নামক চাণক্যের চর রাক্ষসের অনুগমন করিল।

৩৩৩। সিদ্ধার্থকও সফল মনোরথ হইয়া পুষ্পপুরে গমন করিয়া
মৌর্য্যকে সকল বৃত্তান্ত নিবেদন করিয়া অধিকতর সম্মানলাভ করিয়াছিল।

৩৩৪। তাহার পর মলয়কেতু বিভ্রান্ত হইয়া সেই পাঁচজন সেনাপতিকে নিধন করিয়াছিলেন, তাহাতে সৈন্যসকল শিথিল হইয়া পড়িয়াছিল।

৩৩৫। পরিত্যক্ত মন্ত্রিপদে তৎক্ষণাৎ সমাসীন হইয়া মহাসৈন্য-শালি চাণক্য শত্রুবল ব্যাকুল হইয়া পলায়ন করিতেছে দেখিয়া স্বসৈন্যের দ্বারা আক্রমণ করিয়া শত্রুসৈন্য, রথ, অশ্ব ও হস্তী স্ববশে আনয়ন করিয়াছিলেন। জয়ঢাক নিনাদিত করিতে করিতে তখনই পুরে প্রবেশ করিলেন।

৩৩৬। সৈন্য সমূহ গৃহীত হইলে নিঃসহায় মলয়কেতুকে পার্শ্ববর্ত্তি ভদ্রভটাদি বলপূর্ব্বক বন্ধন করিয়াছিলেন।

৩৩৭। রাক্ষস মরিতে ইচ্ছা করিলেও তিনি চন্দনদাসের স্নেহে পুরে গমন করিয়া তাহাদের বৃত্তান্ত পরিজ্ঞাত হইবার জন্য জীর্ণ উদ্যানে অবস্থান করিতে লাগিলেন।

৩৩৮। চাণক্য উন্দুরক নামক চরের মুখে এই বৃত্তান্ত অবগত হইয়া চন্দনদাসের হিংসার নিমিত্ত শ্বপাক বেশধারি সিদ্ধার্থক এবং অন্য এক ব্যক্তিকে আদেশ করিয়াছিলেন।

৩৩৯। সেই চর চন্দনদাসের প্রতি বন্ধুত্বের ভান করিয়া তাহার বধদণ্ডে দুঃখিত হইয়া মরিবার বাসনায় জীর্ণ উদ্যানে গমন করিলে রাক্ষস তাহাকে জিজ্ঞাসা করিলেন।

৩৪০। তাহার মুখে চন্দনদাসের বধানুষ্ঠানের বিষয় শ্রবণ করিয়া রাক্ষস খড়্গের দ্বারা ঘাতক সকলকে বিনাশ করিয়া তাহাকে মোচন করিবার অভিপ্রায়ে সেখান হইতে প্রস্থান করিয়াছিলেন।

৩৪১। পথিমধ্যে চর তাহাকে বলিল আপনার সশস্ত্র গমনে অমঙ্গলের কারণ হইবে কারণ ঘাতবগণ দূর হইতে কোন অস্ত্রধারী পুরুষ দেখিলে বধ্য মনে করিয়া শীঘ্র বিনষ্ট করিবে।

৩৪২। চর এই কথা বলিলে রাক্ষস শস্ত্র ত্যাগ করিয়া নিজের

শরীর দান করিবার জন্য তৎক্ষণাৎ বধ্য ভূমিতে উপস্থিত হইয়া ঘাতক সকলকে বলিলেন।

৩৪৩। যাহাকে বিনাশ করিতে চাও সেই আমি উপস্থিত হইয়াছি, সাধু চন্দনদাসকে পরিত্যাগ কর, মুখ্য ব্যক্তি লাভ হইলে তাহার আর প্রতিনিধির প্রয়োজন কি?

৩৪৪। রাক্ষস এই কথা বলিলে ঘাতক চাণক্যের নিকট গিয়া উহা জানাইল। চাণক্য রাক্ষসের নিকট গিয়া আদরের সহিত তাঁহাকে প্রণাম করিলেন।

৩৪৫। চণকনন্দন বলিলেন, আপনি ক্ষমা করুন আপনার সহিত সন্ধি করিবার ইচ্ছায় আমাদিগের দ্বারা এই ছল ব্যাপার সাধিত হইয়াছে। আপনার প্রতি কোনরূপ হিংসার নিমিত্ত নহে।

৩৪৬। চন্দ্রগুপ্তও সেই কুলমন্ত্রীকে পাইয়া সাদরে প্রণাম করিয়া বিনীতভাবে তথায় অবস্থান করিতে লাগিলেন, চাণক্য পুনরায় বলিয়াছিলেন।

৩৪৭। আপনি যদি চন্দনদাসের জীবন প্রার্থনা করেন, তাহা হইলে মন্ত্রিপদ গ্রহণ করুন। তাহা না হইলে ইহাকে বধ করিব।

৩৪৮। চাণক্য কর্তৃক এইরূপ প্রার্থিত হইয়া তাঁহার অনুমতি-ক্রমে বন্ধুবিচ্ছেদের আশঙ্কায় রাক্ষস অনভিলাস সত্ত্বেও স্বয়ং মন্ত্রিপদ গ্রহণ করিয়াছিলেন।

৩৪৯। তৎকালে ভদ্রভটাদির দ্বারা আনীত বদ্ধ শত্রুকে (মলয়কেতুকে) দর্শন করিয়া সেই বিষয়ে রাক্ষস চাণক্য প্রভৃতিকে জিজ্ঞাসা করিয়া তাঁহার বাক্যে জীবনদান দিলেন। তাহাকে স্বীয় রাজ্য ও উচ্চসম্মান প্রদান করিলেন এবং সেই সময়ে চন্দনদাসকে আনন্দে আহ্বান করিয়া তাহাকে শ্রেষ্ঠ নগর প্রদান করিয়াছিলেন।

৩৫০। সেইরূপ পুষ্পপুরবাসিগণ যাঁহারা রাক্ষসের প্রিয় ছিলেন, চাণক্য ও চন্দ্রগুপ্তের দ্বারা শত শত ইষ্ট বস্ত্র প্রদান করাইয়া

তাঁহাদিগের আনন্দোৎপাদন করিয়াছিলেন। রাক্ষসের চিত্ত তখন অন্যরূপ ছিল, কিন্তু উচ্চ সম্মান ও রাজগুণে ক্রমে ক্রমে চন্দ্রগুপ্তের প্রতি সস্নেহ হইলেন।

৩৫১। সেই মহামতি চাণক্য আপনার প্রতিজ্ঞা পূর্ণ করিয়া মুক্ত শিখা বন্ধন করিয়াছিলেন তিনি অনিচ্ছুক হইলেও নরপতি প্রীত হইয়া অশেষ বিভব দিয়াছিলেন। কৌটিল্য কোন কোন সময়ে রাজাকে সদুপদেশ দিতেন ও আপনার ভবনে বহু ধর্ম্মের অনুষ্ঠান করিতেন।

৩৫২। সেই ভাগ্যবান চন্দ্রগুপ্ত পিতা ও ভ্রাতাগুলির বধের যথাযোগ্য প্রতিশোধ লইয়া গুণসম্পন্ন রাক্ষসকে মন্ত্রীরূপে পাইয়া সুখে যৌবনকালে রাজ্য শাসন করিতে লাগিলেন।

রবিনর্ত্তক বিরচিত চাণক্য কথার বঙ্গানুবাদ সমাপ্ত।

---

